# অভিজ্ঞতার মূল্য

শ্রীভুপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় বি-এল

গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স্
২০৩।১।১, কর্ণওয়ালিস ষ্ট্রীট, কলিকাতা

# উৎসর্গ পত্র

যাঁহার

অবিচলিত ভগবৎ-প্রেম—

অপূর্ব্ব জ্ঞান সম্ভার—

সুললিত ভাষা-সমৃদ্ধ আশীর্ব্বাণী,

আমার জীবনকে অনুপ্রাণিত করিয়াছে,

সেই স্নেহময়ী পরমারাধ্যা স্বর্গগতা

মাতৃদেবীর শ্রীচরণোদ্দেশে

এই অকিঞ্চিৎকর অর্ঘ্য

অর্পণ করিলাম।

সমস্তিপুর
১০ই ভাদ্র, ১৩৪৩

গ্রন্থকার



# অভিজ্ঞতার মূল্য

১

মনিয়ারপুরের জমিদার-তনয় বাবু কিশোরীলাল সিংহ, গ্রামের ভূমিহার-সমাজের উজ্জ্বলতম রত্নের ন্যায়, আইন পরীক্ষায় উত্তীর্ণ হইয়া, যখন সদর আদালতে বাহির হইতে লাগিল, তখন তাহার মত মেধাবী যুবক যে অচিরেই পশার জমাইয়া ফেলিবে, সে বিষয়ে গ্রামের সকলেই একবাক্যে নিঃসন্দেহ মত প্রকাশ করিয়াছিল।

প্রিয়দর্শন এই যুবকের ধনী পিতা বংশ ও ব্যবসার মর্য্যাদা রক্ষাকল্পে, কোনও অনুষ্ঠানের ত্রুটি সাধ্যমতে হইতে দেন নাই। বিস্তৃত প্রাঙ্গণ, বিশিষ্ট সুরম্য পাকা বাসা-বাটী সহরের মধ্যস্থলেই ভাড়া লওয়া হইয়াছিল, এবং কিশোরীলাল তাহা স্বীয় রুচিমত ফুলের বাগান করিয়া রমণীয় করিবার আয়াস পাইত।

বৃহদাকার আইন-পুস্তক পূর্ণ সুচিক্কণ আলমারী, পালিস-মসৃণ টেবিল. চেয়ার সোফা ও মূল্যবান পর্দ্দা শোভিত বৈঠকখানায়

উকীল সাহেবকে নিয়মিতভাবে অধ্যয়ন-রত দেখা যাইত। মক্কেলের যাতায়াতও অল্প-বিস্তর হইতে লাগিল, তবে তাহারা অধিকাংশ স্বজাতি বা স্বগ্রামবাসী, অথবা নবীন উকীলের আইন-জ্ঞান ও বুদ্ধি বিবেচনা-বিচার-প্রয়াসী।

এই ভাবে বছরতিনেক অতীত হইয়া গেলেও পিতার নিকট হইতে মাসহারার কোনও তারতম্য হইল না দেখিয়া সমব্যবসায়ী ও বন্ধুগণ নানাবিধ মত প্রকাশ করিতে লাগিলেন।

এক দলের এইরূপ অভিমত ছিল যে পাচক ভৃত্য মালী রাখিয়া সহর বাসের ব্যয় ঐ ভাবে থাকিতে গেলে মাসহারার অধিক নিশ্চয়ই পড়িয়া যায়। তাহা ছাড়া ইদানিং মক্কেলদের যেরূপ দুরবস্থা দাঁড়াইয়াছে তাহাতে তাহারাই বা ভাল ফি কোথা হইতে জোগান দিবে? আর কিশোরীলালও ফি-এর জন্য তেমন আগ্রহ প্রকাশ করে না।

অন্য দল বলিত, হাকিমদের অনুগ্রহে কমিশন ইত্যাদি ভাল রকমই পাইত বটে, কিন্তু কিশোরীলালের আদৌ প্র্যাক্‌টিস্ হয় নাই।

তাহার পিতাকে কেহ এ বিষয়ে প্রশ্ন করিলে, তিনি বলিতেন যে, অফ্‌সার হাকিম ও গণ্যমান্য ব্যক্তির সাহচর্য্যে যদি তাঁহার পুত্র দশের একজন হইতে পারে তাহা হইলে তাহার উচ্চশিক্ষা লাভ ও ব্যয় সার্থক হইবে। অপর পক্ষে নিজেদের জমিদারীর মামলা মকর্দ্দমা লাগিয়াই আছে। তাহার তদ্বির করিতে পারা,

অভিজ্ঞতার মূল্য

দালাল মুহুরীর দ্বারা প্রতারিত না হওয়া, উকীলের খরচা হইতে অব্যাহতি পাওয়া, উপরন্তু আদালতের কুটনীতি ও আইনের জটিলতা কতক আয়ত্ত করিতে পারা—ইহাও কি কম লাভের কথা?

সুতরাং পশার না হইলেও কিশোরীর ডিস্‌পেপ্‌সিয়া হইল না।

## ২

বিহারের এই অঞ্চলে পূবে বাতাস অধিক পরিমাণে প্রবাহিত হইতে দেখা যায়। কেহ কেহ অনুমান করেন, ইহাও একটি কারণ, যাহা এই দেশবাসীকে সভ্যতার উচ্চ-সোপানে ক্রমোন্নতির পথে অগ্রসর করাইয়া দিতেছে।

সভ্য মহলে মাথার শিখা ক্ষীণ হইতে ক্ষীণতর হইয়া এমনই অবস্থায় পরিণত হইয়াছিল এবং কেশের মধ্যে এরূপে শায়িত থাকিত যে টোপি পরিধান না করিলেও সহজে যেন তাহা দৃষ্টিগোচর না হইতে পারে। এবং শিক্ষিত সমাজে উক্ত ভূষণও অবসর প্রাপ্ত হইতেছিল।

উন্মুক্ত-বক্ষ কোট, সার্ট বা ঢিলা পাঞ্জাবী ও সযত্ন কুঞ্চিত, আপাদলুণ্ঠিত ধোতি পরিহিত যুবকের দল, হাত ঘড়ি পরিয়া, ছড়ি ঘুরাইয়া, স্ব-প্রতিষ্ঠিত বিহারী ক্লাবে উপনীত হইয়া বঙ্কিম ও শরৎচন্দ্রের নভেলের হিন্দি অনুবাদে মনোযোগী হইয়া পড়িয়াছিল।

ঠিক এই মাহেন্দ্রক্ষণে বোধ করি কৌতুকপ্রিয় পবনদেব এই প্রদেশের নারী জাতির পর্দ্দা উড়াইবার একটা প্রবল প্রচেষ্টা করিয়াছিলেন।

'নন্-কো-অপারেশন' তখন পূরাদমে আরম্ভ হইয়া গিয়াছে এবং তাহারই আনুসঙ্গিক ও কতকটা অন্তর্ভূত হইয়া বিহারে পর্দ্দা-

আন্দোলন সবেমাত্র বিস্তার লাভ করিতেছে। শেষোক্ত আন্দোলনের নেতাদের মধ্যে খাঁটি নন-কো-অপারেটর না হইলেও কিশোরীলাল কিছু কম উৎসাহী ছিল না; এবং এই সহরে মোক্তার রামজনম লালের নাম বিশেষ উল্লেখযোগ্য, কিন্তু তদপেক্ষা তাঁহার স্ত্রী মিসেস লীলাবতী লাল না-কি অধিকতর উদ্যোগী ছিলেন।

এ স্থলে এই দম্পতির সম্বন্ধে কয়েকটি কথা হয়ত প্রয়োজন। সাংসারিক বিশেষ কারণ বশতঃ মোক্তার সাহেব বিবাহ করেন, একটু পরিণত বয়সে। সেই বৎসর তাঁহার স্ত্রী চৌদ্দ বছর বয়সে ম্যাট্রিকুলেশন পরীক্ষায় কলিকাতা হইতে প্রথম বিভাগে উত্তীর্ণা হন। রামজনম বার কয়েক মোক্তারশিপ ফেল করার পর তাহার বছর দুই পূর্ব্বে কৃতকার্য্য হইয়া কর্ম্মক্ষেত্রে অবতীর্ণ হইয়াছিলেন।

লীলাবতীর পিতা কলিকাতার এক সওদাগর অফিসে মোটা মাহিনার চাকুরী করিতেন। শৈশবে মাতৃহীনা এই কন্যার বিদ্যাশিক্ষার প্রতি সমধিক যত্নবান হইয়া তাহাকে স্কুলে রীতিমত পড়াইয়াছিলেন, উপরন্তু বাটীতে শিক্ষক রাখিয়া সঙ্গীত বিদ্যাতেও পারদর্শী করিয়াছিলেন। তাঁহার আন্তরিক ইচ্ছা ছিল যে কলিকাতাতেই একটি সুপাত্রের হস্তে এই আদরিণী কন্যাকে সম্প্রদান করিবেন, কিন্তু হঠাৎ ভগ্নস্বাস্থ্য হইয়া চাকরিতে অবসর লইয়া, তাঁহাকে কার্সিয়ংএ কয়েক বৎসর থাকিতে হয়। নানা প্রকারে বিপন্ন হইয়া তিনি পূর্ব্ব সংকল্প কার্য্যে পরিণত করিতে পারেন নাই। তাহার পর প্রজাপতির নির্ব্বন্ধ!

# অভিজ্ঞতার মূল্য

বিবাহের পর পল্লীগ্রামের রীতিনীতি চাল-চলন এই নব-পরিণীতা শিক্ষিতা বধূকে প্রথমটা স্তম্ভিত ও বিমর্ষ করিয়া দিয়াছিল। কিন্তু সংসারের সর্ব্বময়ী কর্ত্রীরূপে লীলাবতী অল্পদিন মধ্যেই সম্পূর্ণ স্বাধীন ও উদার স্বভাবের পরিচয়ে রামজনমকে বিস্মিত ও বিপর্য্যস্ত করিয়া দিয়াছিলেন এবং উভয়ের মধ্যে প্রায়ই মনোমালিন্যের সূচনা দেখা যাইত। বুদ্ধিমতী এই যুবতী ক্রমেই সেই ভাব দূরীভূত করিয়া, প্রীতি ও পরার্থপরতার দ্বারা সামঞ্জস্য ও শান্তির সৃজন করিতেছিলেন, এমন সময় পর্দ্দা-আন্দোলন তাঁহাদের দাম্পত্য জীবনে একটা প্রবল আঘাত দিয়া গেল।

## ৩

পাটনা, গয়া, ছাপরা, আরা, মজঃফরপুর ইত্যাদি স্থান হইতে আগত, নেতৃবৃন্দ পরিশোভিত বিরাট সভার অবসানে সেদিন রামজনম ও কিশোরীলাল সন্ধ্যার পর ডাক্তার ভবানীচরণ লাহিড়ীর বাটীর দরজায় আসিয়া ডাকাডাকি করিতে লাগিলেন—দাদামোশাই—দাদামোশাই!

ডাক্তার বাবুর তখন আহ্নিক শেষ হয় নাই, সেজন্য বাহিরে আসিতে একটু বিলম্ব হইল।

দরজা খুলিয়া, সাদর আহ্বান করিয়া বলিলেন—এস ভাই—এস!!

কিশোরী থাকিত ডাক্তার বাবুর পাশের বাড়ীতেই এবং এই সভায় আমন্ত্রণ করিয়া আজও সকালে তাঁহাকে তাগাদা দিয়া গিয়াছে। সুতরাং কিছু উষ্মার সহিতই সে বলিয়া উঠিল—আখরস্ আপ নেহি না গেয়েঁ!

তাহাদের বসাইয়া ডাক্তার বাবু বিনীত স্বরে বলিলেন—কি করব ভাই। ঠিক চারটের সময় বেরোবো ব'লে তৈরি হয়েছি, একটা কলেরা কেসে ডাকতে এল।

রামজনম ক্ষুব্ধভাবে বলিলেন—মিটিং ত ছিল পাঁচ বাজে, কেস দেখেও ত আপনি যেতে পারতেন!

সিগারেটের ডিবা আগাইয়া দিয়া ডাক্তার লাহিড়ী বলিলেন—আমার বয়স হ'ল তিপ্পান্ন, আর তোমার দিদিমার বেয়াল্লিশ, এ বয়সে পর্দ্দা আমাদের থাকলেও ক্ষতি নেই, উঠলেও বিশেষ লাভের সম্ভাবনা দেখি না! কিন্তু আসল কথা তা নয়। আট মাইল পথ গিয়ে রোগীকে স্যালাইন দিয়ে ফিরতে আমার প্রায় সাতটা বেজে গেল।

কিশোরী তখন বলিতে লাগিল—আজ যদি আপনি লালা রঘুনন্দনলালের অভিভাষণ শুন্‌তেন ত বুঝতে পারতেন যে আপনার খেয়াল কত গলৎ! কোনও বিষয়ের প্রতীক্ষা করে বসে থাকলে সে হয়ত কোনও দিনই না আস্‌তে পারে। সময়ের ভরসায় না থেকে, কায দিয়ে তাকে আগিয়ে আনবার চেষ্টা করতে হবে, তা না হলে জগতের অন্যান্য অসভ্য জাতির মত সব দিক থেকেই আমাদের পেছিয়ে পড়ে থাক্‌তে হবে। আর কোনও জাতির উন্নতি নির্ভর করে অন্ততঃ কতক পরিমাণেও তার নারী-সমাজের শিক্ষা-দীক্ষার ওপর। সুতরাং তাদের যদি অন্দরে বন্ধ করে, বাদ দিয়ে চলা যায়, তাহলে কোনও কাযই সম্পূর্ণ হতে পারে না। আমাদের কায যে কতদূর এগিয়েছে আজ তার বেশ পরিচয় পাওয়া গিয়েছে। আজকার সভায় ভদ্র জেনানা কত হাজির ছিলেন, জানেন? প্রায় আড়াই শ!

ডাক্তার সিগারেট ধরাইতেছিলেন, তাহাতে একটা টান দিয়া ধুঁয়া ছাড়িয়া বলিলেন খুবই আনন্দের কথা সন্দেহ নেই! তার পর

একটু হাসিয়া আবার বলিলেন—লালাজি হয়ত ঠিকই বলেছেন। আমি তাঁর যুক্তির বিরুদ্ধে কিছু বল্‌তে চাইনে। তবে আমার এই পাকাচুলের অভিজ্ঞতা, অনেক দেখে শুনে জান্‌তে পেরেছে যে সহসা বোরখা খুলে গাউন্ পরতে গেলে হয়ত বিপদ হতে পারে।

মোক্তার সাহেব চক্ষু কপালে তুলিয়া বলিলেন, বিপদ? কি রকম বিপদ আগে শুনি?

—মৃদুভাবে মাথা নাড়িয়া ডাক্তার উত্তর করিলেন—সে কি আমি বল্‌তে পারি? আমার সে দূরদৃষ্টি কই? কৃতকর্ম্মা পুরুষ আপনারা, অন্দর বাহির সকল দিক বিবেচনা করে দেখ্‌বেন! কিন্তু এতদিনের সংস্কারের বিরুদ্ধে, মনের সঙ্কীর্ণতা দূর না করে, হঠাৎ একটা বিপরীত কিছু করতে গেলে যেন বিপর্য্যয়, হট্টগোলের সৃষ্টি হবে বলে আমার আশঙ্কা হয়।

কিশোরী বলিয়া উঠিল—আপনার এই আশঙ্কার ভিত্তি কোথায়, প্রমাণই বা কি?

ডাক্তার কি যেন বলিতে গিয়া মুখ নামাইয়া, হাসি চাপিবার মত করিলেন।

মোক্তার সাহেব সেদিকে লক্ষ্য না করিয়া উত্তেজিত ভাবে বলিলেন—ভিত্তি? ভয়ের ভিত্তি ওঁর নিজেরই দুর্ব্বলতা!

মুখ তুলিয়া উদ্গত হাসিটিকে যেন ছড়াইয়া দিয়া ডাক্তার বলিলেন, হতে পারে স্নায়বিক! আর এ বয়সে তা হওয়াই স্বাভাবিক। সেই জন্যেই ত তোমাদের বাধা দিতে চাইনে,—

তোমরা কায করে যাও, অভিজ্ঞতা অর্জ্জন করো,. তা'র দামই কি কম ?

একটা চাপা দীর্ঘশ্বাস ফেলিয়া কিশোরী বলিয়া উঠিল—তাহলে এতদিনে বুঝতে পারা গেল, আপনি আমাদের দলে নয়, পর্দ্দার স্বপক্ষে !

স্মিতহাস্যে ডাক্তার উত্তর দিলেন—আগেই ত বলেছি, কোন পক্ষ নেবার বয়স আমার চলে গেছে। যে পথ ধরেছি, সেটা হয়ত তোমাদের মনোমত না হতে পারে ; কিন্তু ফেরবার সময় ও শক্তি যে আমার আর নেই, ভাই !

কিশোরী উঠিয়া দাঁড়াইল,—আমাদের কিন্তু এবার বাসায় ফিরতে হবে, রাত হ'ল। আজ চল্লাম, কিন্তু দাদামোশাই, আমার বিশেষ অনুরোধ, আপনি আর একবার ভেবে দেখবেন, স্ত্রীলোক সহায় হলে এই জীবন-সংগ্রামে পুরুষের কত বড় সাহায্য হতে পারে।

ডাক্তারও উঠিয়া পড়িয়া সহাস্যে বলিলেন—সে ত নিশ্চয়, তা কি অস্বীকার করবার যো আছে ? তিনি যে অর্দ্ধাঙ্গিনী এবং better half ! তবে সাহায্যটা কি প্রকারের সেইটেই হচ্ছে বিবেচ্য !

## ৪

বিলাসপুর ষ্টেশন হইতে দুই ক্রোশ দূরে, মনসারি গ্রামে, মহিলাদের যে আশ্রম স্থাপিত হইয়াছিল, তাহার তত্ত্বাবধানের ভার স্থানীয় জমিদারপুত্র অযোধ্যালালের উপরই প্রধানতঃ ন্যস্ত ছিল।

মহিলাশ্রমের উপস্থিত প্রধান কার্য্য ছিল—চরকা ও খদ্দর প্রচার; অবশ্য পরে একটা নারী-বিদ্যালয় প্রতিষ্ঠা করিবার কল্পনাও ছিল।

এই গ্রামে অযোধ্যালালের পিতা গোবিন্দ ভকতের এক আনা জমিদারীর অংশ ছিল। পাটনা কলেজে বি-এ অধ্যয়নের সময় নন্-কো-অপারেশন হাঙ্গামায় মিশিয়া অযোধ্যা মা সরস্বতীর নিকট হইতে বিদায় গ্রহণ করিয়াছিল। তাহার পর দেশের কাযে নানা স্থান পর্য্যটন করিয়া, কারাবাসী হইয়া, অবশেষে ভগ্নস্বাস্থ্য দেহ লইয়া গৃহে প্রত্যাবর্ত্তন করে। সে প্রায় মাস ছয়েকের কথা হইবে।

কৌশলে পিতার নিকট হইতে কাঠা দশেক জমি লইয়া অযোধ্যা একটি ছোট-খাট বাংলা নির্ম্মাণ করাইয়াছিল, ক্রমে তাহাই মহিলাশ্রমে পরিণত হয়।

চিরাচরিত প্রথা ও সংস্কারের বিরোধী নাগরা, বা শ্লিপার পরিহিতা, নিরবগুণ্ঠনা সভ্য মহিলাদের সর্ব্বত্র অবাধ গতি, নিরক্ষর স্থূলবুদ্ধি গোপ সমাজের মধ্যে যে তুমুল আন্দোলন ও বিদ্রোহের সূচনা করিবে তাহা বিচিত্র নহে।

গ্রামবাসী সকলেই যদি একযোগে এই ভদ্র নবীনাদের কার্য্যাবলীর বিরুদ্ধমত হইতে পারিত, তাহা হইলে হয়ত ব্যাপারটার নিষ্পত্তি সহজসাধ্য ছিল। কিন্তু বিপদ হইয়াছিল এই যে, যে পরিমাণে বৃদ্ধ প্রবীণেরা ক্রোধোন্মত্ত হইয়া ইহার আশু প্রতীকারের উপায় অন্বেষণ করিতেছিলেন, ঠিক সেই অনুপাতে যুবকের দল উৎসাহিত হইয়া পরোক্ষে ইহাদের সাহায্য করিতেছিল। ফলে দাঁড়াইয়াছিল এই যে, প্রবীণ ও নবীনের মধ্যে একটা সম্মুখ-যুদ্ধ অদূরবর্ত্তী বোধ হইতেছিল।

প্রকৃত পক্ষে চিন্তার বিষয় হইয়াছিল অন্ধকার ক্ষুদ্র প্রকোষ্ঠ অন্তর্ভূত অসূর্য্যম্পশ্যা যুবতীদের লইয়া! আজন্ম রুদ্ধ গৃহে আলো ও বাতাস প্রবেশ করিলে যেরূপ সজীবতা ও নূতন প্রাণের সঞ্চার হয়, তেমনই অবরোধ-প্রথা-ক্লিষ্ট এই পর্দ্দানসীনদের মনে-প্রাণে মুক্তির অব্যক্ত আনন্দ-প্রবাহের সাড়া পড়িয়া গিয়াছিল। ক্রমেই তাহারা আশ্রমবাসিনীগণের আগমন প্রতীক্ষায় উন্মুখ হইয়া থাকিত এবং তাহাদের সংস্পর্শে এমনই আশু পরিবর্ত্তন ঘটিয়াছিল যে আলাপ আপ্যায়নের ছলে কেহ কেহ লোকলজ্জা পরিহার করিয়া প্রত্যক্ষ ভাবেই আশ্রমে যাইতে আরম্ভ করিয়াছিল। কতকগুলি যুবকও অযোধ্যালালের অধীনে খদ্দর প্রচার কার্য্য লইয়া নানাবিধ ভাবে ইহাদের সহিত সংশ্লিষ্ট হইয়া পড়িয়াছিল!

ঠিক এই সময়ে একদিন নিশীথ রাত্রে অকস্মাৎ অগ্নি-সংস্পর্শে ভীষণ কোলাহলের মধ্যে, আশ্রম গৃহখানি ভস্মসাৎ হইয়া গেল।

৫

রবিবারের সকাল। বাহিরের দালানে রামজনম আরাম কেদারায়, অর্দ্ধনিমীলিত নেত্রে একটা খবরের কাগজ হাতে, শুইয়া ছিলেন। এমন সময়ে আশ্রমের ভৃত্য ফাগুনি আসিয়া সংবাদ দিল যে, গত রাত্রে কোন দুর্ব্বৃত্ত আশ্রম-গৃহ দগ্ধ করিয়া দিয়াছে।

ঘরের ভিতর লীলাবতী কেশ প্রসাধনে রত ছিলেন, কথাটা কানে যাইতেই তিনি তাড়াতাড়ি বাহিরে আসিয়া জিজ্ঞাসা করিলেন হাঁ রে ফাগুনি, সব ঘর পুড়ে গেছে ?

হতাশাব্যঞ্জক ভাবে মাথা নাড়িয়া ভৃত্য জানাইল যে সবই পুড়িয়াছে। বিস্ফারিত নেত্রে লীলাবতী বলিলেন—মাইজিরা ? ফাগুনি বলিল—সব ভাল আছেন। লীলাবতী তখন স্বামীর দিকে ফিরিয়া বলিলেন—এই ট্রেনেই যেতে হবে, তুমি তৈরী হয়ে নাও, রান্না হয়ে গেছে। ফাগুনিকে বলিলেন—হাঁরে, তারা আছে কোথায় ? কত রাতে আগুন লাগ'ল ?

বছর পনের বয়স হইলেও ফাগুনি ইতিমধ্যে একবার কলিকাতা সহরটা দেখিয়া আসিয়াছিল। একটু চিন্তা করিয়া সে উত্তর দিল—তা, রাত ঠিক দু বাজে। তাহার পর নিজ মনেই যেন বলিতে লাগিল—কাল আবার অযোধ্যাবাবু সহরে চলে গিয়েছিলেন। আমি ছাড়া আর কোনও পুরুষ আশ্রমে ছিল না।

ওসারায় শুয়েছিলাম, আগ্ লাগতেই বেলা মাইএর নিদ্ টুটে যায়। তিনি কুহর করে উঠতেই আমরা সকলে জাগ হয়ে যাই। উঠেই দেখি না—

একটা ধমক দিয়া লীলাবতী বলিলেন—তারা এখন আছে কোথায়, সেইটে আগে বল্‌তে বল্‌লাম না?

থতমত খাইয়া ফাগুনি উত্তর দিল—বাবু গোবিন্ ভক্তের যে মনহুস দালান, পিপর গাছের পছিয়ারিতে আছে না? তাতেই গিয়ে আমরা ডেরা দিয়েছি।

একটু শিহরিয়া লীলাবতী শুধু অস্ফুটস্বরে বলিলেন—উঃ সেই দালান। রামজনমের প্রতি তাকাইয়া তারপর কহিলেন—তুমি অমন উদাস হয়ে পড়লে কেন? ওঠো, আর দেরী কোরো না। যারে ফাগুনি, একটা ট্যাক্সি ডেকে নিয়ে আয়—জল্‌দি।

ফাগুনি চক্ষের পলকে বাহির হইয়া গেল, কিন্তু মোক্তার সাহেবের উঠিবার কোনও লক্ষণ দেখা গেল না! অবশেষে বলিলেন—আমি ত ভেবে কিছুই ঠিক করতে পারছি না। আশ্রম যে কি করে চল্‌বে জানি না।

কবরীটা জড়াইয়া ফেলিয়া লীলাবতী বলিলেন—এত বড় কাযে, সামান্য এই বিপত্তিতে নিরাশ হলে ত' চলবে না—আরও কত রকম বাধা হয়ত আমরা পেতে পারি, তার জন্যেও সর্ব্বদা প্রস্তুত থাক্‌তে হবে। উপস্থিত তাদের আশ্রয় দেবার ব্যবস্থা সত্বর করতে হবে। তুমি এখন ওঠ তো বলিয়া তাঁহার হাত ধরিয়া টান দিলেন।

## অভিজ্ঞতার মূল্য

রামজনম চেয়ার ছাড়িয়া বলিলেন—উঠ্তে আমার আপত্তি নেই, কিন্তু তার পর—? হাসিয়া লীলাবতী কহিলেন—এই জন্যেই ত আমাদের স্বাধীনতা দেওয়া নিতান্ত দরকার হয়েছে। নারীর বিপদে পুরুষ কতটা নিশ্চেষ্ট থাক্তে পারে, পুরাকাল থেকে তার দৃষ্টান্তের অভাব নেই। কিন্তু থাক্ এখন ও-সব কথা। চলো, চট্ করে তোমায় খাইয়ে দিয়ে কিশোরীবাবুর বাসা হয়ে তবে ষ্টেশনে যাব।—বলিয়া তাঁহাকে একপ্রকার টানিয়া লইয়াই চলিলেন।

৬

কয়েকজন অন্তরঙ্গ বন্ধু আসিয়া সেদিন কিশোরীলালের বৈঠকখানায় আসর জমাইয়া তুলিয়াছিল।

চা'য়ের পেয়ালা হইতে মুখ তুলিয়া রামপদারক কহিলেন—এই রকম ঝগড়া স্বামী-স্ত্রীতে মাঝে মাঝে হয়, কিশোরী বাড়ী না গেলে, অন্ততঃ রবিবারটা আমাদের নাফা বই লোকসান নেই। কচুরীর সঙ্গে চা লাগ্‌ছে তোফা!

জিজ্ঞাসুমুখে ব্রিজ্‌বিহারী কহিলেন—আচ্ছা ভাই, ঝগড়ার কি কারণ তা' ত জান্‌তে পারলাম না, চিঠিই এসেছে শুন্‌ছি?

কিশোরী নীরবে হাসিতেছিল।

তাড়াতাড়ি একটা কচুরী গলাধঃকরণ করিয়া মুরলীমনোহর বলিয়া উঠিলেন—তা আর আন্দাজ করতে পার নি? এই মহিলা-সমিতি, তার ওপর গত শনিবার বাড়ী না যাওয়া।

রামপদারক বলিলেন—তা' ত সন্দেহ হতেই পারে। বিশেষতঃ স্ত্রীলোকের—

বাধা দিয়া মুরলীমনোহর বলিয়া উঠিলেন—এখন রাখ ওসব গবেষণা। দেখি ভাই, কিশোরী, তোমার স্ত্রীর চিঠি! জানহে বিরিজ, সেই পত্রের মধ্যে কত দীর্ঘশ্বাস, অশ্রুজল, বিরহ ব্যথা নিহিত আছে। ওসব চাপা দিয়ে হয়ত প্রকাশ পেয়েছে

কেবল অভিমান আর রাগ! দেখি না ভাই সেই মিঠেকড়া-চিঠিটা একবার!

বন্ধুবর্গের অনেক অনুনয় অনুরোধের পর কিশোরী উঠিয়া বলিল—আচ্ছা আন্‌ছি, কিন্তু যেন—

এমন সময় ত্বরিত পদে মিসেস লাল প্রবেশ করিয়া বলিলেন—কিশোরীবাবু! বড় জরুরী কায, ষ্টেশনে যেতে হবে—এক মিনিট দেরী নয়।

চেয়ার ছাড়িয়া সকলেই উঠিয়া দাঁড়াইয়া ছিলেন। কিশোরী কি জিজ্ঞাসা করিতে যাইতেছিল। মিসেস্ লাল বলিয়া উঠিলেন—কোন কথা নয়—ট্রেন মিস্ হবে তা'হলে আমার! পথে যেতে যেতে সব কথা হবে।

কিশোরী বাটীর মধ্যে চলিয়া গেল। মুরলীমনোহর একটা চেয়ার টানিয়া, মিসেস লালকে বলিলেন—বসুন।

মিসেস্ লাল ব্যস্তভাবে বলিলেন—না বস্‌বার সময় নেই। আপনারা আমায় মাফ কর্বেন। মিনিট দশেকের জন্য কিশোরী-বাবুকে আমি নিয়ে যাচ্ছি।

কিশোরী প্রস্তুত হইয়া আসিতেই লীলাবতী অগ্রসর হইলেন। বন্ধুদের নিম্নস্বরে কি বলিয়া কিশোরী আসিয়া ট্যাক্সিতে বসিল।

পথিমধ্যে লীলাবতী ব্যাপারটা সংক্ষেপে কিশোরী বুঝাইয়া দিলেন। রামজনম কোন কথা কহিলেন না।

ট্রেনে বসিয়া মিসেস্ লাল বলিলেন—ভগবানের কৃপা যে আজ

আপনি বাড়ী যান্ -নি। ফিরে গিয়ে এখুনি ডাক্তার লাহিড়ীকে ধরবেন। বাইরে তাঁর তিনটি ঘর এক রকম পড়েই আছে। সব ঠিক থাকে যেন! আমরা সকলকে নিয়ে সন্ধ্যার গাড়ীতেই ফিরছি।

রামজনম শুষ্ক মুখে কহিলেন—ডাক্তার যদি রাজি না হ'ন?

লীলাবতী একটু রাগত ভাবেই উত্তর দিলেন—তোমার সব তাতেই নির্ভরসা আর নিরাশা।

বাঁশী দিয়া ট্রেন দুলিয়া উঠিয়া ছাড়িয়া দিল।

জানালার উপর হাত রাখিয়া কিশোরী প্ল্যাটফর্ম্মে দাঁড়াইয়া ছিল।

ব্যস্ততার আতিশয্যে তাহার হাতখানি দুই হাতে চাপিয়া ধরিয়া মিনতিস্বরে লীলাবতী বলিলেন—তা'হলে উপায়? তাদের স্থান—

কিশোরী বলিয়া ফেলিল—ভাবনা কি? আমার বাসা রয়েছে!

স্বস্তির দীর্ঘশ্বাস ফেলিয়া লীলাবতী বলিলেন—আঃ, বাঁচালেন—আপনি না হ'লে—

ট্রেন তখন দ্রুতগতি হইয়াছে,—আর কথা শোনা গেল না।




আনন্দোজ্জ্বল নেত্রে লীলাবতী তাঁহার স্বামীর দিকে ফিরিয়া সহাস্যে বলিলেন—আমি জানি, কিশোরীবাবুর সব কাযে আন্তরিকতার অভাব কোথাও লেশমাত্র পাওয়া যায় না।

রামজনম একটু রুক্ষ ভাবেই বলিয়া উঠিলেন—তাঁর বাসায় মহিলাদের রাখা কোন মতেই উচিত নয়।

গভীর বিস্ময়ের সহিত লীলাবতী জিজ্ঞাসা করিলেন—কেন ?

রামজনম দৃঢ়ভাবে মুখ ফিরাইয়া লইয়া স্তব্ধ হইয়া রহিলেন।

উত্তরের অপেক্ষায় লীলাবতী বিস্ফারিত নেত্রে চাহিয়া রহিলেন। ক্রমে তাঁহার অপূর্ব্ব হাসিটি সূর্য্যের শেষ রশ্মির মত সুন্দর মুখের সমস্ত লালিমা নিঃশেষ করিয়া লইয়া ধীরে ধীরে মিলাইয়া গেল।

ছোট একটি নিশ্বাস ফেলিয়া জানালার উপর মাথাটি হেলাইয়া দিয়া লীলা বিস্তৃত শস্যক্ষেত্রের দৃশ্যের মধ্যে মগ্ন হইয়া গেলেন।

উন্মত্ত বিক্রমে বাষ্পশকট তখন বাধাবিপত্তিহীন নির্দ্দিষ্ট পথে ছুটিয়া চলিয়াছিল। কামরার মধ্যে মুক্ত বায়ু অবাধ উল্লাসে নৃত্য করিয়া এই দম্পতির রুদ্ধ হৃদয়ের দ্বারে যেন পুনঃ পুনঃ আঘাত করিয়া ফিরিতে লাগিল!

তথাপি কোন পক্ষ হইতেই সাড়া-শব্দের সূচনা দেখা গেল না; এবং কালক্ষেপের সহিত তাহার সম্ভাবনাও ক্রমে হ্রাস হইয়া

গিয়া ব্যথিত অন্তরদ্বয় অভাবনীয় বেদনায় ভারাক্রান্ত হইয়া উঠিল।

সেই কামরায় আরও দুইটি যাত্রী ছিলেন। একটি, বোধ হয় পেন্‌সন্‌প্রাপ্ত কর্ম্মচারী, নিবিষ্ট চিত্তে 'অমৃত বাজার পত্রিকা' চশমার ভিতর দিয়া, ঝুঁকিয়া পড়িতেছিলেন। অপরটি, চঞ্চলমতি যুবক—দশ আনা ছয় আনা কেশ, এবং প্রায় মসিবর্ণ ত্বকের উপর সম্পূর্ণ খাস বিলাতি বেশ! নানা অছিলায় নানা ভাবে বসিয়া সুবিধামত নিমেষের জন্য লীলাবতীর প্রতি অপাঙ্গ দৃষ্টি নিক্ষেপ করিতেছিল। প্রকৃত ব্যাপার তাহার সম্যক বোধগম্য না হইলেও, কোনও কারণে একটা মনোমালিন্যের পালা চলিতেছে তাহার আভাস পাইয়া এই দেশী সাহেব সুগন্ধি রুমালের সাহায্যে পোষাক ঝাড়িয়া মুছিয়া, মধ্যে মধ্যে প্রফুল্ল ভাবে শিষ দিয়া উঠিতেছিল।

মোক্তার সাহেবের মন ও চক্ষু অস্থিরতায় চতুর্দ্দিকে বিচরণ করিয়া ফিরিতেছিল; তথাপি যথাসম্ভব গাম্ভীর্য্য অবলম্বন করিয়া তিনি শান্ত ভাবে বসিয়া থাকিবার চেষ্টা করিতেছিলেন। সম্মুখস্থ সাহেবের কায়দা কসরৎ তাঁহার দৃষ্টি অতিক্রম করিতে পারে নাই।

এই ভাবে দুইটা ষ্টেশন ছাড়াইয়া তিন কোয়ার্টার পরে ট্রেনের গতি সহসা মন্থর বোধ হওয়াতেই, পার্শ্বস্থিত ক্ষুদ্র প্রকোষ্ঠে যাইবার উদ্দেশ্যে রামজনম ও কালাসাহেব যুগপৎ ত্বরিতে উঠিয়া দাঁড়াইতে তাঁহাদের একটা সংঘর্ষণ হইয়া গেল।

তাহার বেগ সামলাইতে না পারিয়া রোষকষায়িত লোচনে

মুষ্টিবদ্ধ হস্তে রামজনম বেঞ্চে পুনঃ প্রতিষ্ঠিত হইলেন। সাহেব বাঁ হাতে দেওয়াল ধরিয়া টাল সামলাইতে সামলাইতে ডান হাতের রুমালটি নাসিকার আহত স্থানে চাপিয়া ধরিয়া বলিল—ওঃ।—মাফ্ কিজিয়ে গা।

লীলাবতী ঘাড় ফিরাইয়া ঘটনার আদ্যোপান্ত কিছুই বুঝিতে না পারিয়া অবাক হইয়া চাহিয়া রহিলেন! গাড়ি তখন ষ্টেশনে থামিয়া গিয়াছে।

ফাগুনি এক লাফে প্রবেশ করিয়া প্রশ্ন করিল—কোন্ সওয়ারি মাইজি, মেযানা কি রয়েল গাড়ি ?

৮

প্রাচীন বিরাট পিপর গাছটির শাখা প্রশাখা হইতে অসংখ্য বাদুড় সমস্ত দিন নিম্নমুখী হইয়া ঝুলিয়া তাহাদের বিচিত্র কলরবে সে স্থান মুখরিত করিয়া রাখিত। তাহার পশ্চাতে এক বহু পুরাতন মাটির দালান, ঘন বাঁশঝাড়ি ও শিশবন্নির দ্বারা বেষ্টিত হইয়া এখনও কোন ক্রমে মাথা খাড়া করিয়া দাঁড়াইয়া ছিল। দেওয়ালের মাটি কালের গতির সহিত স্থানে স্থানে খসিয়া পড়িয়াছে এবং অবশিষ্টাংশ ক্ষুদ্র বৃহৎ ইন্দুরের গর্ত্তে প্রায় ঝাঁঝরা করিয়া দিয়াছে। মাথার চালের খাপরা অধিকাংশ খসিয়া পড়িয়া ঘরের ভিতর বেশ রৌদ্রোজ্জ্বল করিয়া রাখিয়াছে। দরজা জানালা অনেক দিন পূর্ব্বেই কে খুলিয়া লইয়া গিয়াছে।

নিবিড় বাঁশঝাড় ও শেওড়ার জঙ্গলের মধ্যে শৃগাল অকুতোভয়ে বাসা করিয়াছে। ঘুঘু, শালিক, ছাতারে, ডাহুকের কলকণ্ঠের মিলিত ঐক্যতানে তাহাদের নির্ব্বিবাদ বিহারের পরিচয় দিতেছে।

বিপন্না আশ্রমবাসিনীগণ কী গভীর দুঃখে এই ভগ্নাবশিষ্ট গৃহের মধ্যে আশ্রয় লইয়াছিলেন, তাহা বর্ণনাতীত!

দ্বিপ্রহর উত্তীর্ণ প্রায়। গৃহের এক পার্শ্বে অর্দ্ধদগ্ধ আসবাবপত্র, বস্ত্রাদি, স্তূপীকৃত, অপর পার্শ্বে চাটাই পাতিয়া বসিয়া তাঁহাদের মধ্যাহ্নভোজনের উপক্রম হইতেছিল—চুড়াদহি!

দাসী রামবতিয়া বয়সে প্রবীণা, গৃহকর্ম্মেও নিপুণা! কলাপাতার উপর চুড়া ঢালিতে ঢালিতে সে বলিতেছিল—ভাবনায় আর কি ফয়দা হবে? ফাগুনি যখন সহরে গেছে তখন একটা ইন্তেজাম্ না করে কি আর সে আপস্ আসবে? আগা সব ভোজন করে নাও।

সুমিত্রা কুঁয়র বিনাইয়া বলিতেছিলেন—ভোজন করতে কি আর জি লাগ্ছে দাই! এখানে কি আদমি বাস করতে পারে? দিল আমাদের বিলকুল ঘবড়ে গিয়েছে।

বেলা সর্ব্বকনিষ্ঠ, বয়স মাত্র সতের। হাঁটু দুইটার মধ্যে মাথা গুঁজিয়া সে বসিয়া ঢুলিতেছিল। মুখ তুলিয়া বলিল—সুমিত্রাদি, আজ যদি ফাগুনি আর না আসে?

ভীত কণ্ঠে সুমিত্রা বলিলেন—বরাতে যা থাকে, সাঁঝের আগেই আমি কারও দোরে গিয়ে পড়ে থাকবো—তবু এখানে আর নয়।

খাড়া হইয়া রামবতিয়া বলিল—কোনও ডর্ নেই মাইজি!

এমন সময় একদল বাদুড় ডানাঝাড়ার সহিত মিলিত এক বিকট শব্দ করিয়া উঠিল! সুমিত্রা তখন 'দাইগে' বলিয়া চীৎকার করিয়া উঠিতেই, সকলে ভয়ার্ত্ত স্বরে সমবেত উচ্চ কলরব করিয়া পরস্পরকে জড়াইয়া ধরিলেন।

অবশেষে লীলাবতীর অভয়বাণীতে তাহাদের যেন চেতনার উদয় হইল—ভয় কি, ও যে বাদুড়! চিড়িয়া!

বেলা ছুটিয়া গিয়া তাঁহাকে দুই হাতে জড়াইয়া অস্ফুট স্বরে শুধু বলিল—লীলাদি! তাহার দুই গণ্ড বাহিয়া অশ্রু ঝরিয়া পড়িতেছিল।

বেলাকে বুকের উপর চাপিয়া ধরিয়া লীলাবতী বলিলেন—ভয় কি দিদি, আমি ত এসেছি!

অদূরে অযোধ্যাপ্রসাদের গলা শোনা গেল—কোই হরজ নেহি হ্যায়, হাম্ সব্ ঠিক্ কর্ দেতেঁ হে।

সকলকে আশ্বাসবাক্যে প্রকৃতিস্থ করিয়া, বেলার মাথায় হাত বুলাইয়া লীলাবতী বলিলেন—তোমরা সব স্থির হয়ে খাওয়া দাওয়া সেরে ফেল, ততক্ষণে আমি অযোধ্যাবাবুর সঙ্গে একটু কথা কয়ে নিই।

সুমিত্রা বলিয়া উঠিলেন—এই শনাটা দালানে আমরা ডরেই খতম্ হয়ে যাব।

লীলাবতী হাসিয়া বলিলেন—সে কি আর আমায় বলে দিতে হবে সুমিত্রা! তোমরা খেয়ে নাও; আমি এখনি আস্‌ছি।

বাহিরে আসিতেই অযোধ্যা দুই হাত মাথায় ঠেকাইয়া বলিল—আমার কসুর নেবেন না মিসেস্ লাল। আমি এইমাত্র এসে সব শুন্‌ছি।

দুইটা লোক একটা দড়ির খাটিয়া আনিয়া পিপর গাছের তলায় রাখিল। অযোধ্যা তাহা দেখাইয়া বলিল—আপনি বসুন—কিছু জলপান হোক।

উপরের দিকে একবার তাকাইয়া লীলা বলিলেন—ক্ষেপেছেন আপনি? এখন জলপান্, আর এইখানে? তার চেয়ে দু' তিনটে গাড়ি আনিয়ে দিন, এই বিকেলের ট্রেনেই আমরা ফিরে যেতে চাই।

মাথা চুলকাইয়া অযোধ্যা বলিল—সেই কি ঠিক হবে? আশ্রম উঠিয়ে নিয়ে যাবেন একেবারে? অথচ এদিকে মুস্কিল হয়েছে—

হাসিয়া লীলাবতী বলিলেন—সব দিক্ ভেবেই যে আমি বলেছি অযোধ্যাবাবু!

রামজনম এতক্ষণ পরে কথা কহিলেন,—ফিরবে ত! কিন্তু যাবে কোথায় তা কি ভেবে দেখেছ?

এক মুহূর্ত্ত চুপ করিয়া লীলাবতী বলিলেন—তুমি যেখানে বল্‌বে। সে ভাবনা ত তোমার!

তার পর অযোধ্যার দিকে ফিরিয়া লীলা বলিতে লাগিলেন—আপনি যেন দুঃখ পাবেন না অযোধ্যাবাবু। আপনার অদম্য উৎসাহেই যে এখানে মহিলাশ্রমের উদ্বোধন সম্ভব হয়েছিল, সে কথা কোনও দিন ভুলে যাবার নয়! আপনার হাতে গড়া এই আশ্রমটি যাতে ভেঙ্গে না যায়, উপস্থিতক্ষেত্রে তার জন্য কি করা দরকার—কালই সহরে আস্‌বেন, একটা মিটিং করে তার ব্যবস্থা আপনাকেই করতে হবে।




বাবু জয়করণ ঠাকুর ছিলেন কিশোরীর সহপাঠী ও বন্ধু। আইনের শেষ পরীক্ষায় জয়করণ পিছাইয়া পড়েন এবং সেই কারণে কিশোরীর ছয় মাস পরে বারে যোগ দেন। পতলা ছিপ্‌ছিপে চেহারা, অত্যন্ত তৎপর ভাব। চক্ষু ঈষৎ কোটরস্থ হইলেও, উজ্জ্বল ও প্রখর। হাকিম ও মক্কেল আয়ত্ত করিতে বিশেষ পারদর্শী বলিয়া একটা খ্যাতি ছিল। কিশোরীর অপেক্ষা রোজগার করিত অনেক বেশী, কিন্তু সে জন্য বন্ধুত্বের কোনও লাঘব হয় নাই।

ডাক্তার লাহিড়ীর কয়েকটি আত্মীয় বায়ু পরিবর্ত্তনের জন্য শীঘ্রই আসিবেন, তাই অত্যন্ত দুঃখের সহিত তিনি মহিলাদের আশ্রয় দানে অক্ষমতা জানাইয়াছিলেন।

কিশোরী তখন কিরূপে কি ব্যবস্থা করিবে এই সমস্যায় পড়িয়া বন্ধু জয়করণের বাসায় বিকালের দিকে উপস্থিত হইল।

বাসার সম্মুখেই একটি নবনির্ম্মিত দোচালার মধ্যে মক্কেল পরিবেষ্টিত জয়করণ হাত মুখ নাড়িয়া তাহাদের কানুনি বিষয় অবলম্বনে কূট পরামর্শ দিতেছিল। কিশোরীকে দেখিতে পাইয়া, তাহাদের নিকট হইতে এক মিনিটের সময় চাহিয়া, উঠিয়া পড়িল।

কিশোরী বলিল—একটা জরুরী কাম আছে, ভাই—



## অভিজ্ঞতার মূল্য

মক্কেলদের বসিতে ইঙ্গিত করিয়া জয়করণ কিশোরীকে লইয়া ঘরের মধ্যে উঠিয়া গেল।

আশ্রমবাসিনীদের আগমন সম্ভাবনার সংবাদ দিয়া কিশোরী বলিল—তাঁরা যদি আমার বাসায় থাকেন ত, আমি যাই কোথায়, সেই ভাবনায় পড়ে গেছি।

জয়করণ হাসিয়া বলিল—মিসেস লালকে কথা দেবার সময় তুমি যে নিজেকে ভুলে বসে থাক্‌বে, সে আর আশ্চর্য্য কি?

কিশোরী বলিল—হাসি তামাসার কথা নয়, এই সন্ধ্যার ট্রেনেই তাঁরা আসছেন। ডাক্তার সাহেবের বাসায় যখন হল না, তখন আমার বাসাতেই তাঁরা উঠ্‌বেন, বিশেষ করে আমি যখন কথা দিয়েছি।

কিশোরীর পিঠ চাপড়াইয়া জয়করণ বলিল—কিসমৎ জোর, বন্ধু, তোমার কিসমৎ জবের্‌! তুমি তোমার বৈঠকখানাতেই থেকো, আমরা গেলে মাঝে মাঝে যেন—

কিশোরী রাগ করিয়া উঠিয়া দাঁড়াইল—তোমার সব তাতেই তফ্‌রি ও দিললাগি। কাদের সামনে কথা বল্‌ছ জান?

তাহার হাত ধরিয়া জোর করিয়া বসাইয়া জয়করণ বলিল—তা কি করে জানব ভাই—আচ্ছা আমি না হয় একদম গরহাজির থাক্‌বো—

কিশোরী বলিল—ছাড়, আমার অনেক কায আছে। এখনও সব বন্দোবস্ত হয় নি।

জয়করণ সোৎসাহে বলিয়া উঠিল—কি কি বন্দোবস্ত হবে শুনি ?

কিশোরী চুপ করিয়া ভাবিতে লাগিল।

জয়করণ তখন বলিতে লাগিল—দেখ, এক কায করলে হয় না ? এই ঘরে আমি থাকি—পাশের ঘরটা ত খালিই পড়ে থাকে —তুমি স্বচ্ছন্দে এসে থাক্‌তে পার।

কিশোরী বলিল—তাহলে আমার পাক শাকের ব্যবস্থাও ওখানে করতে হয়, আলাদা করে—

জয়করণ বাধা দিয়া বলিল—না, না, এক সাথেই হোক না—যা খরচা হবে—

কিশোরী বলিল—বেশ, আমি অর্দ্ধেক দেব। আমার বাবাজি কিন্তু রসুই কর্ব্বে। তাহলে এখন উঠি।

জয়করণও উঠিয়া বলিল—চল না, আমিও যাব,—কোন কায ত নেই।

মক্কেলদের দুই একটি স্তোক বাক্যে বসাইয়া জয়করণ কিশোরীর অনুগমন করিল।

ট্রেন হইতে নামিয়া লীলাবতী কিশোরীলালের নিকট সব কথা শুনিয়া বলিলেন—কিন্তু আপনার ওখানে কি ঠিক হবে ?

জয়করণ আগাইয়া আসিয়া বলিল—কিশোরী থাক্‌বে আমার বাসায়, ও বাড়ী একেবারে ছেড়ে দিয়ে যাবে।

লীলাবতী বলিলেন—কিশোরীবাবুর বড় অসুবিধা হবে যে !

তার পর রামজনমের প্রতি কহিলেন—তাহলে চল আমাদের বাসাতেই নিয়ে যাই। একটু স্থানাভাব হবে বটে, তা'র আর কি করা যাবে।

কিশোরী বলিল—আমার বাসাতে কিন্তু সব ব্যবস্থা হয়ে রয়েছে।

রামজনম ইতস্ততঃ করিয়া বলিলেন—আমার বাসায় বড় কষ্ট হবে ওঁদের—

ফাগুনি আসিয়া জিজ্ঞাসা করিল মাইজি, দুটো গাড়িতেই হবে, না বেশী চাই—

মিসেস লাল বলিলেন—গাড়ি তিনটে ঠিক কর্। আগে জিনিসপত্তর আমার বাসায় পাঠিয়ে দে।

রামজনম বলিয়া উঠিলেন—না, না—কিশোরীর বাসায় চল, আমি ভেবে দেখলাম সেই সব চেয়ে ভাল হবে।

একটা চাপা মৃদু হাসি লীলার ঠোঁটের উপর খেলিয়া গেল।

আকস্মিক বিপদ অতর্কিতে আক্রমণ করিয়া এমনই আতঙ্কের সৃষ্টি করে, যাহার প্রভাব মনের মধ্যে বিস্তার লাভ করিয়া কিছুকাল যাবৎ স্থায়ী হইয়া রয়ে।

অযোধ্যাপ্রসাদ ও কতিপয় যুবক মনসারি গ্রামে আশ্রম-গৃহ পুনর্নির্ম্মাণের সম্পূর্ণ ভার লইতে প্রস্তুত ছিলেন, কিন্তু মহিলাদের মানসিক অবস্থা লক্ষ্য করিয়া লীলাবতী সাধারণ সভায় ইহার বিপক্ষেই দাঁড়াইয়াছিলেন। অথচ অন্যত্র কোথায় যে আশ্রমের পুনঃ প্রতিষ্ঠা করা যাইতে পারে তাহাও নির্ণয় হইতেছিল না। এই সম্বন্ধে বিবেচনা ও অনুসন্ধানের পর আর একটি সভা আহ্বান করা স্থির হইয়াছিল। তত দিন সমিতির কার্য্য এক প্রকার স্থগিত রহিল। সহরে আসিয়াই আশ্রম-মহিলাগণ কিছু দিনের অবকাশ প্রার্থনা করিয়াছিলেন। সভায় তাহা পেশ করিয়া লীলাবতী মঞ্জুর করাইয়াছিলেন। সুতরাং তাঁহারা অচিরে স্ব স্ব গৃহে প্রত্যাবর্ত্তন করিলেন। কেবল সুমিত্রা কুঁয়র শারীরিক অসুস্থতার জন্য যাইতে পারিলেন না। বেলাও তাঁহার সহিত রহিয়া গেল।

ইহার কয়েক দিন পরে কিশোরী কোর্টে যাইবার পথে সংবাদ লইতে গিয়া দেখিল সুমিত্রার জ্বর আসিয়াছে। তিনি প্রলাপের

ঘোরে বকিতেছেন। রামবতিয়া তাঁহার মাথায় বাতাস করিতেছে।

বেলা নিকটেই দাঁড়াইয়া ছিল। কিশোরীকে দেখিয়া বলিয়া উঠিল—এই কতক্ষণ জ্বরটা বেশী হয়েছে, ফাগুনিকে পাঠিয়েছি ডাক্তারবাবুকে ডাকতে। ঐ ভুল বকা রাত থেকেই হয়েছে, কিন্তু তখন ত গা বেশ ঠাণ্ডা ছিল।

কিশোরী বৈঠকখানায় আসিয়া চিন্তিত ভাবে বসিয়া পড়িল। পিতার অজ্ঞাতসারেই সে এই বাসা মহিলাদের জন্য ছাড়িয়া দিয়া স্বতন্ত্র ব্যবস্থা করিয়াছিল, এই আশায় যে, স্বল্পকাল মধ্যে আশ্রমের আবাস অন্যত্র স্থির হইবে। কিন্তু তাহারও উপস্থিত প্রয়োজন ছিল না, যদি না সুমিত্রা অসুস্থ হইয়া পড়িতেন। পিতার অসন্তোষের পাত্র হইবার আশঙ্কায় সে বড়ই বিমর্ষ হইয়া পড়িল।

বেলার কথায় তাহার চমক ভাঙ্গিল। অলক্ষ্যে কখন আসিয়া সে একটা সোফায় বসিয়া ছিল।

কিশোরী ব্যস্ত ভাবে বলিল—কি বল্‌লে, সুমিত্রার বেমারি শক্ত ?

বার দুই মাথা নাড়িয়া বেলা নিম্ন স্বরে বলিল—ডাগ্‌দার বৈদ্ এর কিছুই করতে পারবে না।

বিস্ময়ের সহিত কিশোরী বলিল—কেন বল ত ?

কি যেন বলিবার চেষ্টা করিয়া মিনিট খানেক পরে বেলা আবার মাথা নাড়িয়া কহিল—সে আমি বল্‌তে পারব না !

কিশোরীর কৌতূহল আরও বাড়িয়া গেল। সে আগ্রহ ভরে বলিল—আমার কাছে বল না, তাতে কোন দোষ নেই।

বেলা হাসিবার মত করিয়া বলিল—দোষ গুণের কথা ত নয়—

তাহার নিকটে আসিয়া কিশোরী বলিল—তবে?

দুই হাতে মুখ ঢাকিয়া বেলা শুধু বলিল—ভয় করে!

আশ্চর্য্য হইয়া কিশোরী কহিল—ভয়? কিসের ভয় বেলা? বল না!

দরজার বাহির হইতে জয়করণ বলিয়া উঠিল—বাঃ কিশোরী, বেশ! এই জন্যে বুঝি সবের সকাল বেরিয়ে পড়?

অযথা একটু থতমত খাইয়া কিশোরী বলিল—নিশ্চয়ই! এঁদের সম্বাদ নেওয়া যে আমার নিত্য প্রয়োজনীয় কায!

ঘরের মধ্যে প্রবেশ করিয়া একগাল হাসিয়া জয়করণ বলিল—তা'ত ঠিক! তার পর একটা চেয়ার দখল করিয়া দেওয়ালে লম্বিত ঘড়ির দিকে চাহিয়া বলিল—এখনও সাড়ে দশ বাজে নি, সময় আছে।

বেলা উঠিবার উপক্রম করিতেই জয়করণ বলিতে লাগিল—এঁরই তারিফ বুঝি তুমি সেদিন করছিলে, ইনিই বেলা দেবী? নমস্কার!

অতি মাত্রায় বিস্মিত হইয়া কিশোরী কিছুই বলিতে পারিল না।

বেলা লজ্জিত ভাবে প্রতিনমস্কার করিতেই জয়করণ বিনীত

ভাবে বলিল—কিছু মনে করবেন না যেন! আপনার মকান শুনেছি রোস্‌নায়—আমার রহুয়ায়। ঠিক তার পাশেই! এক হিসাবে আমরা পরোশি বলা যায়। মাফ করবেন—আপনার পিতাজির নাম?

বেলা বলিল—বাবু সোনেলাল চৌধুরি—আপনি চেনেন?

জয়কিরণ সোৎসাহে বলিল—বাবু সোনেলাল? তাঁকে আর চিনি না? আমার বাবুজির যে বিশেষ বন্ধু! গত বছর আমার স্ত্রীর শ্রাধে তাঁকে শেষবার দেখেছি! তার পর আর—যাক্ সে কথা। আপনি ত তাহলে একরকম আমার ঘরের লোক!

কে তোমার ঘরের লোক হে ভায়া?—পর্দ্দা সরাইয়া ভিতরে আসিয়া ডাক্তার লাহিড়ী বলিলেন—ওঃ, বেলা? তা এ কথা ত আমার এত দিন জানা ছিল না।

সপ্রতিভ ভাবে জয়করণ বলিল—আমিও জানতাম না ডাক্তারবাবু। আলাপ কর্ত্তে গিয়ে এইমাত্র বেরিয়ে পড়লো—

লাহিড়ী সহাস্যে জিজ্ঞাসা করিলেন—তাহলে সম্পর্কটা আবিষ্কার হল কি রকমের?

জয়করণ একটু ইতস্ততঃ করিয়া বলিল—সম্পর্ক এমন নিকট কিছু নয়।

ডাক্তার বলিলেন—তবুও দূর সম্পর্কের গোতিয়া বা দেয়াদ্ বটে ত?

জয়করণ যেন অপ্রস্তুত হইয়া উত্তর দিল—না না, তা নয়—

লাহিড়ী তখন হঠাৎ গম্ভীর হইয়া বলিলেন—উকীল মানুষ। তোমায় বেশী জেরা করা চলে না।—তার মানে সম্বন্ধটা বোধ করি তাহলে চেষ্টা করলে খুবই নিকট হয়ে পড়তে পারে—অর্থাৎ কি না, তোমাদের ভাষায় যাকে বলে বিয়া সাধির—

কিশোরী বলিয়া উঠিল—এই এতক্ষণে আপনি ঠিক ধরেছেন দাদামশাই!

দাদামশাই কি তামাসাই কর্বেন না সুমিত্রাদিকে দেখ্‌তে যাবেন—বলিয়া যেন রাগতঃ ভাবেই বেলা উঠিয়া দাঁড়াইল।

লাহিড়ী হাসিয়া বলিলেন—নাতনীর রাগটি ত বেশ মিষ্টি! আর বলেছেও মিথ্যে নয়, বুড়ো মানুষের তামাসা কি শোভা পায়? কিন্তু ডাক্তার হলে যে ঘটকালী কর্ত্তে মানা, এমন কোনও আইনে কি লেখা আছে দিদি? জিজ্ঞাসা কর না জয়করণ বাবুকে!

১১

সুমিত্রার জ্বর যে সোজা পথ ধরে নাই, লীলাবতী তাহা বুঝিতে পারিয়া সর্ব্বদা চিন্তান্বিত হইয়া ছিলেন, কিন্তু কিশোরীলালের অন্তরে তাহার চেয়ে অধিকতর ভীতি উৎপাদন করিয়াছিল বেলার কথা—ডাক্তার বৈদ্য এই রোগ ধরিতে পারিবে না। তাই সপ্তাহ খানেক পরে ডাক্তার লাহিড়ী যখন রোগী পরীক্ষা কবিয়া বাহিরের ঘরে আসিয়া মাথা নাড়িয়া বলিলেন—শেষে টাইফয়েডে না দাঁড়ায়, লীলা তৎক্ষণাৎ বলিয়া উঠিলেন—আমারও ঐ ভয় ছিল!

কিশোরী কিন্তু তাহাতে সম্পূর্ণ আস্থা স্থাপন না করিয়া জিজ্ঞাসা করিল—টাইফয়েডের সব লক্ষণ পেয়েছেন কি?

ডাক্তার তাঁহার লম্বিত শুভ্র দাড়ির উপর হাত বুলাইতেছিলেন, গম্ভীর ভাবে বলিলেন,—এখনও ঠিক করে কিছু বলা যায় না। তবে আমার মনে হয়, আকস্মিক আতঙ্ক এবং মানসিক উত্তেজনা রয়েছে এর মূলে। কোনও নিয়মিত ধারার মধ্যে জ্বরটা এখনও এসে দাঁড়ায় নি, কিন্তু পরিস্ফুট কয়েকটা উপসর্গ লক্ষ্য করে আমি চিকিৎসা করছি হোমিওপ্যাথি মতে।

লীলা বলিলেন—হাঁ, বিশেষতঃ এই রকম কেসে, যেখানে মস্তিষ্কের বিকারই রোগের বিশেষ লক্ষণ।

কিশোরী নিম্নস্বরে কহিল—কিন্তু টাইফয়েড যদি সত্য না হয়?

ডাক্তার একটুখানি হাসিয়া বলিলেন—ঠিক সেই কারণেই ত হোমিওর প্রাধান্য ! টাইফয়েড না হলেও উপসর্গ অনুযায়ী রেমিডি নির্ব্বাচন করতে পারলে রোগের উপশমই হবে, অথচ অন্য প্রণালীতে প্রস্তুত মিশ্রিত ওষুধ হয়ত এ ক্ষেত্রে রোগটাকে ঠিকমত আয়ত্ত করতে না পেরে বাড়িয়ে তুলতেও পারে।

লীলাবতী এবার হাসিলেন এবং মুখ টিপিয়া বলিলেন—দাদা-মশাই যে হ্যানিমানের এত বড় শিষ্য তা' ত কোনও দিন জানতে পারি নি ?

ডাক্তার তন্ময় হইয়া গভীর চিন্তায় মগ্ন ছিলেন, কথাটা তাঁহাকে স্পর্শ করিতে পারিল না।

কিশোরী একটু দ্বিধা করিয়া বলিয়া ফেলিল—আচ্ছা মনে করুন যদি এর মধ্যে কোন ভৌতিক ঘটনা সংশ্লিষ্ট থাকে, আপনার হোমিওপ্যাথি ত' তাহ'লে কিছুই করতে পারবে না ?

সহসা সোজা হইয়া বসিয়া ডাক্তার তাঁহার আয়ত চক্ষু দুটী আরও উজ্জ্বল করিয়া বলিলেন—সূক্ষ্ম শরীরে সূক্ষ্ম শক্তির বেশী প্রভাব। যাকে বোধ হয় শক্তিশালী অনুবীক্ষণে দেখা যায় না এমন পরমাণুর ক্রিয়া যে কী আশ্চর্য্যরূপে প্রবাহিত হয়ে যায় জীব-দেহে, অপ্রত্যাশিত অল্প সময়ের মধ্যে, তা দেখলে মনে হয় যেন এর সঞ্চারের সঙ্গে ঐশ্বরিক শক্তির যোগ আছে !

লীলা মলিন হইয়া বিবর্ণ মুখে বলিলেন—তবে আপনারও কি রোগের কারণ তাই বিশ্বাস হয়েছে দাদামশাই ?

ডাক্তার মৃদু মৃদু দুলিয়া যেন নিজ মনেই বলিতে লাগিলেন—অন্ধকারে আতঙ্ক, ভূতের ভয়, প্রলাপের ঘোরে চীৎকার, অস্থিরতা, মৃত্যুভয়—এ-সব উপসর্গ অনেক কমে গিয়ে এখন দাঁড়িয়েছে যেন অচৈতন্য ভাব, চোখ খুলতে চায় না, ভুল বকা, জ্ঞান হলেও ধারণাশক্তির অভাবে স্পষ্ট করে কিছু বলতে পারে না, একলা চুপচাপ পড়ে থাকতে চায়,—জেলস,—হঠাৎ ভয় পেয়েই এই রোগের উৎপত্তি—গোবিন্দ ভকতের সেই পোড়ো দালানে—

কিশোরী বলিয়া উঠিল—সেইখান থেকেই ত' ভূতে পেয়েছে !

ডাক্তার বলিলেন—তাই না কি ? তুমি দেখেছ সেই অপ-দেবতার চেহারা ?

পিছন হইতে বেলা বলিয়া উঠিল—উনি দেখবেন কি করে, সেখানে ত' তখন ছিলেন না। আমি বল্‌তে পারি—

তাহার দিকে না ফিরিয়া ডাক্তার বলিলেন—তুমি পার বেলা ? বেশ ! এ দিকে এস ত' !

বেলা সম্মুখে আসিয়া দাঁড়াইলে, তাহার আপাদমস্তক নিরীক্ষণ করিয়া বলিলেন—আগে বস। তোমার মুখে আজ তা'র রূপ-বর্ণনা শুন্‌বো।

কৌচের উপর বসিয়া মিনিট কয়েক ইতস্তত করিবার পর বেলা বলিল—আমি নিজে কিছু দেখিনি, তবে সুমিত্রা-দি'র মুখে যা শুনেছি—

কিশোরীর প্রতি ডাক্তার বলিলেন—তোমাদের আইনে

বোধ হয় এ রকম উক্তিকে কোনও প্রমাণের অন্তর্ভূত করা যায় না ?

কিশোরী বলিল—না-হাঁ—তবে—

ডাক্তার বলিলেন—তার পর বেলা, সুমিত্রা কি দেখেছেন ?

বেলা কিন্তু আর কিছুই বলিতে পারিল না। নতমুখে আঁচলের খুঁট লইয়া কেবল নাড়াচাড়া করিতে লাগিল।

লীলা বলিলেন—বল না বেলা, দাদামশাইএর হয়ত ওষুধ দেবার সুবিধা হতে পারে।

বেলা সেইরূপ নির্ব্বাক হইয়া বসিয়া রহিল। অবশেষে ফাগুনি আসিয়া জানাইল—কোনও আদমি ডাক্তার সাহেবকে তলাস করিতেছে।

সুতরাং সেদিনকার মত সভা ভঙ্গ হইল।

ডাক্তার উঠিতে উঠিতে বলিলেন—আমার পাওনা কিন্তু বাকি রইল, মনে থাকে যেন বেলা! কাল না হয় দিনের আলোতেই এসে তোমার কাহিনী শুনে যাব।

## ১২

ফাল্গুনের চাঁদিনী রাত। বাগানের যে অংশে গোলাপের শ্রেণী প্রস্ফুটিত ফুলের সৌরভে আমোদিত করিয়া রাখিয়াছিল, বেলা তাহারই মধ্যে ঘুরিয়া ফিরিয়া এক একটা ফুল, কখনও সন্তর্পণে তুলিয়া ধরিয়া নিরীক্ষণ, আবার কোনটা বা আঘ্রাণও করিয়া দেখিতেছিল।

মাতৃহীনার মত অভাগী এ সংসারে আর কেহ নাই। সারাদিন ধরিয়া সকল চিন্তার ধারা এই একই সিদ্ধান্তে উপনীত হইয়া বেলার মনকে আজ বিরস বিষণ্ণ করিয়া তুলিয়াছিল।

বাড়ী ফিরিয়া যাইবার মত কোন আকর্ষণ সে খুঁজিয়া পাইতেছিল না, অথচ এখানেই বা কত দিনে কি কায হইবে তাহার কোন নিশ্চয়তা নাই।

কত সাধ্য সাধনার পর পিতাকে সম্মত করিয়া সে গৃহের বাহির হইয়া আসিয়াছে দেশের কাযে নিজেকে উৎসর্গ করিয়া দিয়া সকল দুঃখ জ্বালা হইতে আত্মবিস্মৃত থাকিবার দুরাশায়। কিন্তু তাহাও কতটা কি সফল হইয়াছে, এখানে আসিয়া সে কি পাইয়াছে ও কি হারাইয়াছে, সেই সব হিসাব নিকাশ করিতে আজ সমস্ত দিনটা কাটিয়াছে। অথচ সন্তোষজনক কিছু নিষ্পত্তি হয় নাই। অবশেষে বিকাল হইতে উৎকট মাথার যন্ত্রণায় তাহাকে অতিষ্ঠ করিয়া তুলিয়াছে।

# অভিজ্ঞতার মূল্য

অসুস্থা সুমিত্রার পরিচর্য্যায় কয়েক দিন যাবৎ লীলাবতীর সহিত তাহাকে রাত্রির এক অংশ জাগিতে হয়, অপরাংশে কিশোরী বা জয়করণ ও রামবতিয়া থাকে। কিন্তু দিবানিদ্রা কোনও কালেই তাহার অভ্যাস নাই।

মনোমত একটা গোলাপ বাছিয়া তুলিয়া লইয়া বাগানের বেঞ্চের উপর বসিয়া সে ভাবিতেছিল কাব্যের নামে আগেকার মত আর সে আনন্দ পায় না কেন? কেন তাহার এমন দুরবস্থা হইল? কি সে চায় এবং পায় না তাহারই অনুসন্ধান—

সহসা পিছন হইতে দুই হাতে কে তাহার চোখ দু'টি চাপিয়া ধরিল।

একবার মনে পড়িয়া গেল প্রিয়সখী সোহাগীয়ার কথা। এমনই করিয়া সুযোগ পাইলেই তাহার চোখ টিপিয়া সে ধরিত। কিন্তু পরক্ষণেই ভাবিল, না—সে এখানে কি করিয়া আসিবে? লীলাদি হইতেই পারে না। তবে? ভীতকণ্ঠে বেলা বলিল—কে?··· চকিত মধ্যে লোকটা যে কোথায় মিলাইয়া গেল, বেলা উঠিয়া দাঁড়াইয়া কাহাকেও দেখিতে পাইল না।

বেঞ্চের পশ্চাতে অদূরে একটা বিশাল কাঁটাল গাছ ছিল, সম্ভবতঃ তাহারই আড়ালে সে লুকাইয়া থাকিতে পারে, কিন্তু বেলার মুখ দিয়া এমন স্বর ফুটিল না যে কাহাকেও ডাকে। ক্রমেই সাহস হারাইয়া কেমন হইয়া সে বসিয়া পড়িল।

ভারি জুতার ও লাঠির শব্দ করিতে করিতে রামজনম ফটক




পার হইয়া বেঞ্চের দিকে দৃষ্টি পড়ায় বলিয়া উঠিলেন—আজকাল ঘরকন্নার কথা একদম ভুলে বসে আছ দেখছি। রাত দশটা বাজে এখন পর্য্যন্ত খেয়ালই নেই!

কিছুদূর অগ্রসর হইয়া আবার বলিতে লাগিলেন—কিশোরীর কি হয়েছে বল ত, কোর্টে যাওয়াও ছাড়লে? নিকটে আসিয়া থমকিয়া দাঁড়াইয়া বলিলেন আরে; এ যে বেলা! তুমি একলা?

বেলা কিছুই বলিল না।

রামজনম ফিরিলেন, কিছুদূর যাইয়া বলিলেন—এদের কিছুই বুঝতে পারি না, এত রাত্রে বেলা এই নির্জ্জন বাগানে একলা বসে ·· কথাও কইলে না···

ফটকের নিকট হইতে ডাক্তার লাহিড়ী বলিয়া উঠিলেন—ব্যাপার কি? কে কথা কইলে না মোক্তার সাহেব?

দালানের বাহিরে আসিয়া লীলাবতী তাড়াতাড়ি বলিলেন—শীগগীর করে আসুন, দাদামশাই—

তাঁহার কণ্ঠস্বরে ব্যস্ত হইয়া বেলা উঠিয়া পড়িল। তার পর একদৌড়ে নিকটে আসিয়া বলিল—কি লীলাদি? ডাক্তারও ততক্ষণে দালানে উঠিতে উঠিতে বলিলেন—কেন বল ত? লীলা বলিলেন—চলুন না দেখবেন।

তিনজনেই বাটীর মধ্যে প্রবেশ করিলে রামজনম কিছুক্ষণ হতবুদ্ধির মত সেইখানে দাঁড়াইয়া রহিলেন। পরে চাপাস্বরে বলিলেন—না, আজ এর বোঝাপড়া করতেই হবে।

## অভিজ্ঞতার মূল্য

একটা সিঁড়ি উঠিতেই পিছন হইতে জয়করণ বলিয়া উঠিল—কার সঙ্গে বোঝাপড়া মোক্তার সাহেব ?

তাহার দিকে ফিরিয়া রামজনম বলিলেন—এই যে, তুমি কোথা থেকে ?

জয়করণ বলিল—বাঃ, আমি ত প্রায়ই রাত জেগে সুমিত্রাদির সেবা করতে আসি। আপনি যে এত রাত্রে ?

একটু শ্লেষের সহিত রামজনম কহিলেন—আমি তদারক করতে এসেছি কে কেমন রোগীর সেবা করছে।

তবে আসুন—বলিয়া জয়করণ হাসিয়া বৈঠকখানায় ঢুকিল। রামজনমও মন্থর গতিতে তাহার অনুগমন করিয়া বলিলেন—আগে ডাক ত এবার কিশোরীকে। তার সঙ্গে একটা কথা আছে।

আচ্ছা বসুন—বলিয়া জয়করণ একটা চেয়ার দেখাইয়া দিল। রামজনম বসিলেন দেখিয়া জয়করণ ভিতরে চলিয়া গেল।

প্রায় মিনিট পাঁচেক কাটিয়া গেলেও যখন কেহ বাহিরে আসিল না তখন সম্পূর্ণ ধৈর্য্যহারা হইয়া রামজনম সশব্দে রোগীর দরজার নিকট গিয়া হাঁক দিলেন—কিশোরী !

অচৈতন্য সুমিত্রার শয্যাপার্শ্বে ডাক্তার একটা চেয়ারে বসিয়া তাহার নাকের কাছে ছোট ঔষধের শিশি ধরিয়া ছিলেন। রামবতিয়া পায়ে মালিশ করিতেছিল।

লীলাবতী শিয়রে দাঁড়াইয়া ছিলেন, বিরক্তিপূর্ণ দৃষ্টিতে রামজনমের দিকে চাহিয়া শুধু বলিলেন—চুপ !

বেলা কাঁচের গ্লাসে ঔষধ লইয়া হাতে চাপা দিয়া দাঁড়াইয়া ছিল। ডাক্তার সঙ্কেত করিতেই সে সন্তর্পণে সুমিত্রাকে তাহা খাওয়াইয়া দিল।

নাড়ী পরীক্ষা করিয়া লাহিড়ী বলিলেন—ব্যস, আর ভয় নেই! বেলা তুমি মাথায় বাতাস কর। চল আমরা বাইরে যাই, লীলা।

লীলাবতী সোজা বৈঠকখানায় গিয়া একটা ইজিচেয়ারে শুইয়া পড়িলেন।

রামজনম তাঁহার পশ্চাতে আসিয়া কাছে দাঁড়াইয়া কহিলেন—কিশোরী কই?

লীলা চোখ বুজিয়া ছিলেন, সেই ভাবেই বলিলেন—দুপুরে তিনি বাড়ী চলে গেছেন, জ্বর গায়ে!

এমন সময় ডাক্তার বলিতে বলিতে আসিলেন—খুব সময়ে যাহোক খবর দিয়েছিলে লীলা। এমন বেয়াড়া তালে এই ফিটটা এসেছিল যে বাস্তবিকই রোগীর অবস্থা সঙ্কটাপন্ন করে তুলেছিল আর কি! যাক্ সে ভাবটা বেশ কেটে গেছে এখন!

জয়করণ আসিয়া বলিল—আজকের রাত একটু সতর্ক থাকতে হবে ত?

ডাক্তার বলিলেন—বেশী নয়, দুপুর রাত পর্য্যন্ত। মোক্তার সাহেব লীলাকে নিতে এসেছেন বুঝি?

রামজনম বলিয়া ফেলিলেন—না, না, তা নয়—রাত জেগে

সেলাইটা টেবিলের উপর রাখিয়া, মুখ তুলিয়া বেলা বলিল—আচ্ছা কাল ত শনিবার, কাল গেলে হয় না? চিঠি এখনও লেখা হয়নি—

জয়করণ বলিল—আজই যাওয়া উচিত, কিন্তু তুমি—আপনি যদি বলেন ত কালই যাব।

বেলা হাসিয়া ফেলিল। জয়করণের চোখের দিকে দৃষ্টি রাখিয়া বলিল—কেন বল—বলুন ত?

এবার জয়করণের হাসির পালা। সে কিন্তু তাহা চাপিয়া আড়ষ্টভাবে বলিল—বল্‌তে সাহস হয় না—

বেলা মুখ টিপিয়া হাসিয়া বলিল—তবে ওকালতি চলে কেমন করে?

জয়করণ বলিল—সেখানে সুবিচার হয়—

বেলা বলিল—এখানেও হবে না—তাই বা কি করে জানলে—ন?

জয়করণের মুখে হাসি ফুটিল—হবে কি করে জানব?

এ কথার উত্তর দেওয়া সহজ নহে,—না দেওয়াই বোধ হয় ভাল। তাই বেলা চুপ করিয়া গেল।

জয়করণ নিরীক্ষণ করিয়া দেখিতেছিল বেলার মুখের ভাব নিমেষে পরিবর্ত্তিত হইয়া গিয়া লজ্জায় লাল হইয়া উঠিল! সে সাহস পাইয়া কাছে সরিয়া গিয়া বলিল—বাঃ বেশ ফুল তোলা হয়েছে ত?

বেলা এবারও কোন উত্তর দিল না। এই সময় রামবতিয়া দরজার নিকট হইতে হাঁকিয়া বলিয়া গেল—সুমিত্রা মাইজি ডাক্‌ছেন।

বেলা তাড়াতাড়ি উঠিয়া পড়িল।

জয়করণ বলিল—আমি ততক্ষণ ঘুরে আসি, একটা কায—

বেলা জিজ্ঞাসা করিল—কিন্তু কতক্ষণের জন্য শুনি?

জয়করণ বলিল—এই আধঘণ্টা?

টেবিলের উপর ঘড়ির দিকে তাকাইয়া বেলা বলিল—বেশ!

জয়করণ বাহির হইয়া গেল। বেলা কিন্তু আবার চেয়ারে বসিয়া পড়িয়া ভাবিতে লাগিল।

অবশেষে চমক ভাঙ্গিল তাহার লীলাবতীর কণ্ঠস্বরে—কি ভাবছ বেলা?

বেলা উঠিয়া দাঁড়াইল বটে, কিন্তু তাহার চোখে জল, মুখে কথা নাই।

সামনের চেয়ারে বসিয়া লীলা বলিলেন—সুমিত্রা তোমায় ডেকে সাড়া পাচ্ছেন না, কি হয়েছে তোমার?

একটু পরে বেলা বলিল—এইমাত্র ত' রামবতিয়া এসেছিল, আমি এই ফুলটা সেরেই যাব মনে কচ্ছিলাম।

কথাটা বলিয়া ফেলিয়া বেলা আরও সঙ্কুচিত হইয়া পড়িল, কারণ তাহার পর এ পর্য্যন্ত সে সত্যই কাযে হাত দেয় নাই। ঘড়ির উপর নজর পড়িতেই সে আশ্চর্য্য হইয়া গেল যে ইতিমধ্যে

কথন প্রায় আধ ঘণ্টা কাটিয়া গিয়াছে! তখন আর এক ভয় তাহাকে পাইয়া বসিল, যদি এই সময় জয়করণ আসিয়া পড়ে?

আবার পরক্ষণেই মনে হইল—আসে ত কি হইবে? সে কী এমন অন্যায় করিয়াছে, যাহার জন্য এত ভয়? এতটুকু স্বাধীনতা কি তাহার থাকিতে নাই?

লীলা বলিলেন—ব'সো, তোমার সঙ্গে কথা আছে।

বেলা বসিলে লীলা বলিতে লাগিলেন—সুমিত্রা বোধ হয় তিন চার দিন পরেই বাড়ী চলে যাবেন। তুমি এখন থাক্‌বে না কি?

বেলা বলিল—আপনি কি বলেন?

লীলা একটু ভাবিয়া বলিলেন—আমার মনে হয় তুমিও এখন বাড়ী যাও। আবার যখন আশ্রমের কায আরম্ভ হবে, তখন সকলকেই খবর দেবো, তোমার ইচ্ছা হয় এসো।

বেলা সংক্ষেপে বলিল—একবার বাড়ী গেলে, আর আসা বোধ হয় আমার হবে না।

টেবিলের উপর হইতে সেলাইটা তুলিয়া লইয়া তাহা ঘুরাইয়া ফিরাইয়া দেখিয়া লীলা বলিলেন—তোমার তাহলে এখন যাবার ইচ্ছা নেই।

বেলা ইহার কোন উত্তর দিল না।

ক্ষণপরে লীলা বলিতে লাগিলেন—এখন ত কোন কায হচ্ছে না, তাছাড়া তুমি একলাই বা কি করবে?

বেলা বলিল—কেন, যে সব কায আগে করেছি, তাই করবো।

লীলা হাসিলেন—তুমি একলা কি করে কর্ব্বে ?

বেলা যেন আশ্চর্য্য হইয়া বলিল—কেন আপনি কি আশ্রমের কায ছেড়ে দিচ্ছেন ?

সহসা ইহার উত্তর লীলা দিলেন না। পরে কহিলেন—আমার কথা ত হয়নি বেলা !

বেলা তৎক্ষণাৎ বলিল—কেন্ হবে না তাও ত জানি না।

লীলা স্তম্ভিত হইয়া গেলেন। সেই নম্র লজ্জাশীলা বেলার আজ এ কী পরিবর্ত্তন ! তাঁহার রাগও হইল, তথাপি সংযত হইয়া উত্তর দিলেন—আমার কথা যদি জান্‌তে চাও ত এইমাত্র বল্‌তে পারি যে, নানা কারণে আশ্রমের কায উপস্থিত চালান সম্ভব হবে বলে আমার মনে হয় না। তাই আমি অবসর নেব মনে করছি।

বেলা বলিয়া উঠিল—কি কারণে আশ্রম চল্‌বে না ?

একটু চিন্তা করিয়া লীলা বলিতে লাগিলেন—এই কথাটা কিছুদিন থেকে তোমায় বলব মনে করেছি, কিন্তু সুযোগ হয়ে উঠেনি। এ সব কায, শেষ পর্য্যন্ত, শুধু মেয়েদের দ্বারা, সমাজের বর্ত্তমান অবস্থায়, পরিচালিত হওয়া সম্ভব নয়। এর মধ্যে পুরুষদের টান্‌তেই হয়, তা না হলে চলে না। কিন্তু তাঁদের সঙ্গে সে রকম ভাবে মেলামেশার উপযুক্ত হয়ে শিক্ষিত ও সংস্কৃত আমরা সকলেই এখনও হয়ে উঠ্‌তে পারিনি। তাতে করে—

বেলা বলিয়া উঠিল—যাঁরা পারেন নি তাঁদের বাদ দিয়ে কায চলুক।

লীলা বলিলেন—তাতে বোধ হয় অনেকেই বাদ 'পড়ে যাবেন, হয়ত তুমিও—

মুহূর্ত্তে বেলা উঠিয়া দাঁড়াইয়া বলিল—বেশ, তাহলে আমাকে আজই বিদায় করে দিন্। দরজার নিকট একটা ছায়া পড়িয়া সরিয়া গেল।

লীলা সেই দিকে লক্ষ্য করিয়া বলিলেন—কে?

কোন সাড়াশব্দ পাওয়া গেল না। বেলা ক্ষিপ্রহস্তে টেবিল হইতে জিনিসপত্র তুলিয়া লইয়া নিজের চামড়ার সুটকেসে গুছাইয়া তুলিতে লাগিল।

লীলা জিজ্ঞাসা করিলেন—তুমি যাবে কখন, কার সঙ্গে—

মুখ না ফিরাইয়াই দৃঢ়স্বরে বেলা উত্তর দিল—কেন এই এগারটার ট্রেনে, জয়করণ বাবুর সাথে!

## ১৪

ভোরের আলো তখনও ভাল করিয়া ফুটে নাই, নিবিড় সুপ্তির অবসানে আধ-আবেশে-জড়িত প্রকৃতি !

সমস্ত রাত্রি দুর্ণিবার অস্বস্তি ও অনিদ্রায় কাতর লীলাবতী নিতান্ত অতিষ্ঠ হইয়াই বাড়ীর বাহির হইয়া পড়িলেন।

প্রাতঃ-স্নানান্তে গরদের ধুতি পরিহিত ডাক্তার লাহিড়ী, বাসার সম্মুখের বাগানে, নিজমনে গুন্ গুন্ করিয়া, একটি ছোট সাজিতে ফুল তুলিতেছিলেন।

অদূরে আসিয়া লীলা ডাক দিলেন—দাদামশাই !

মুখ তুলিয়া চাহিয়া ডাক্তার লাহিড়ী বলিলেন—এই যে দিদি, এস ! খবর সব ভাল ত ?

লীলা শুধু উত্তর দিলেন—ভাল। হাত দিয়া দেখাইয়া লাহিড়ী বলিলেন—ঘরে গিয়ে ততক্ষণ ব'স। আমার হয়ে গেছে, সাজিটা রেখেই আস্‌ছি।

মিনিট কয়েক পরে বৈঠকখানায় আসিয়া লীলাকে দেখিতে না পাইয়া লাহিড়ী বলিলেন—কই, কোথায় গেলে !

দরজার নিকট আসিয়া লীলা বলিলেন—বেশ লাগ্‌ছে, ভোরের এই স্নিগ্ধ বাতাস !

লাহিড়ী বলিলেন—এস, ঘরের ভেতরে বসা যাক্। বাতাস খাওয়া অনেক হয়েছে !

ইতস্ততঃ করিয়া লীলাবতী বলিলেন—বস্‌তে আপত্তি নেই, কিন্তু এখন যে আপনার পূজার সময়!

লাহিড়ী বলিলেন—তাতে কি হয়েছে।

লীলা তখন ঘরে আসিয়া বলিলেন—আপনি না হয় পূজা সেরে আসুন, আমি ততক্ষণ বসছি।

একটা কাঠের চেয়ার টানিয়া লইয়া লাহিড়ী বসিয়া বলিলেন—তা কি হয় দিদি, সে অনেকক্ষণ। তুমি বসে থাকবে ততক্ষণ একলা এইখানে, আর আমি যাব ঠাকুর-ঘরে পূজো কর্ত্তে?

লীলা হাসিবার চেষ্টা করিয়া বসিয়া পড়িয়া বলিলেন,—তাতে কি হবে?

মৃদু হাসিয়া ডাক্তার বলিলেন—তাতে হবে এই যে, ধ্যানে বসে চোখ বুজে দেখবো তোমার স্বরূপ, প্রাতঃ-গায়ত্রী যাব ভুলে! তার চেয়ে তোমার ঊষা-সৌন্দর্য্য পান করে নিয়ে, তৃপ্ত হয়ে তবে পূজা-পাঠে মন দেওয়া যেতে পারে!

লীলা লজ্জায় জড়সড় হইয়া বলিয়া উঠিলেন—দাদামশাই কি যে বলেন!

লাহিড়ী হঠাৎ গম্ভীর হইয়া বলিলেন—দাদামশাই যা বলেন তাতো শুনলে, এবার তুমি কি বলতে এসেছ তাই শুনি? তোমার শরীর ভাল ত?

লীলা তখন বেলার সব কথা এক নিশ্বাসে বলিয়া ফেলিয়া শেষে ব্যথিত স্বরে কহিলেন—কি আশ্চর্য্য বলুন ত! আমি

কোনও দিনই ভাবতে পারিনি এত বড় আঘাত বেলা আমায় দিতে পারে!

তাহার মুখের ভাব নিরীক্ষণ করিয়া ডাক্তার সমবেদনার স্বরে বলিলেন—আঘাত তুমি পেয়েছ দেখছি সত্যিই, কিন্তু পুরুষের সঙ্গে মেলামেশার অনুপযুক্ত করে আশ্রমের কায থেকে বাদ দিতে চেয়ে তাকে যে দুঃখ তুমি দিয়েছ তাও ত কম নয় লীলা!

লীলা ইহার কি একটা উত্তর দিতে যাইতেছিল, কিন্তু লাহিড়ী বলিতে লাগিলেন—পর্দ্দার বিরুদ্ধে আন্দোলন করতে আরও পাঁচজনের সঙ্গে যখন এই বেলাকে তোমরা সাদরে আমন্ত্রণ করে এনেছিলে, তখন কি তাকে নির্দ্দেশ করে দিয়েছিলে যে তার স্বাধীনতার পরিধি কতটা, যার বাইরে গেলে সে দণ্ডনীয় হবে? সুতরাং অকস্মাৎ অপমানিত বেলার সেই রাত্রেই বাড়ী ফিরে যাওয়ার সংকল্প খুবই স্বাভাবিক এবং পথের জন্য জয়করণবাবুকে তার সঙ্গে নেওয়া হয় ত সকলের চক্ষে বেশ শোভন না হলেও সহজ হয়েছিল।

লীলা বলিলেন—কিন্তু, ধরুন যদি আমরা জয়করণবাবুকে সম্পূর্ণ বিশ্বাস না করি?

ডাক্তার উত্তর দিলেন—তা হলে দোষ আমাদেরই, বেলাকে তাঁর সঙ্গে মেশবার সুযোগ দেওয়া।

লীলা উত্তেজিত স্বরে বলিলেন—কিন্তু কোনদিনই আমি বেলাকে তাঁর সঙ্গে আলাপ করতে বলিনি।

